# বেহদ্দ-বেহায়া।

## ( PANTOMIME )

বা

## রং তামাসা।

( সামাজিক নক্সা। )

SERIES NO 1.



"বঙ্গনিবাসী"র ভূতপূর্ব্ব স্বত্বাধিকারী ও সম্পাদক

শ্রীমহেশচন্দ্র পাল কর্ত্তৃক প্রণীত ও প্রকাশিত।

১৪১/৩/১ নং বারাণসী ঘোষের ষ্ট্রীট, কলিকাতা।

দ্বিতীয় সংস্করণ



কলিকাতা,

৯ নং প্রসন্নকুমার ঠাকুর ষ্ট্রীট "নিত্যানন্দ প্রেসে"

শ্রীঅবিনাশচন্দ্র বসু দ্বারা মুদ্রিত।

১৩১৯

মূল্য ।০ চারি আনা।



জন্ম,—সন ১২৬২ সাল, ২৫শে শ্রাবণ।

CARMICHLEL PRESS, -CALCUTTA

## নাট্যোল্লিখিত—



### পুরুষগণ।

বড়বাবু।

মতিলাল।

হরিহর বাবু।

পণ্ডিত মহাশয়।

ড্যান্‌সিং মাষ্টার।

বৈষ্ণবগণ, ভণ্ড প্রচারকগণ, রঙ্গকরগণ, রসওয়ালা, বাজীকরগণ, ফড়ে, মুটে, চাপরাসি, কাবুলী, মগ, হাব্‌সি, চীনে, ফিরিঙ্গি, বাগ্দী, রঙ্গদার ( Clown ) ইত্যাদি।

### স্ত্রীগণ।

বিধুমুখী।

সুহাসিনী।

কৃষ্ণভামিনী।

ঠান্‌দিদি।

মিস্ গেঙ্গুলি।

মিস্ টপ্‌সি টার্ভি।

মাধবীলতা।

মালতী।

প্রতিবাসিনীগণ, নারীগণ, বাজীকারিণীগণ রঙ্গিণী ( Dancing girl ) ইত্যাদি।

---






# প্রস্তাবনা।

[ রাজপ্রাসাদের বহির্দ্দেশস্থ প্রাঙ্গণ ]

নারীগণের প্রবেশ।

রাগিণী খাম্বাজ—তাল খয়রা।

আমরা সবাই, গড় করি ভাই এঁদের আক্কেলে।
( এখন ) বিগ্‌ড়েছে চাল, রাখ্‌বে না হাল, কিছুই সে-কেলে॥
আমরা কুস্তি ক'র্‌বো ভাই, দেখ্‌বে লো সবাই।
ডন্, বৈটক্, মুগুর ভাঁজা, খেলা ল'য়ে (Dumb-bell) ডম্বেলে॥
হাঁড়ু ডুডু ছেল্ কবাটী, খেল্‌ব সবাই গুটী গুটী।
( Rope dancing Sword-fencing, Athletic play. )
রোপ্ ড্যান্‌সিং, স্বোর্ড ফেন্‌সিং, য়্যাথ্‌লেটিক্ প্লে॥
মোদের পেক্কলে কুড়ি, লোকে কয় বুড়ি।
সেই সময়ে হবে বিয়ে, বিলাতি চেলে॥
মোগল কি পাঠান, জুলু কি খৃষ্টান।
জুয়ান্ দেখে দেবে বিয়ে, বাগ্দী কি জেলে॥

নেড়ে, উড়ে, তৈলঙ্গী,
মগ, হাবসী, ফিরিঙ্গি ;
গোরা, মার্কিন, রুষ, কি চীন, যখন যা মেলে।
হবে যমের দুশমন, গেট্টা গোট্টা টুকটুকে ছেলে॥

[ রঙ্গকর বা বিকৃতমূর্ত্তি মনুষ্যগণের প্রবেশ, নারীগণের ভয়ে পলায়ন এবং রঙ্গকরদিগের রঙ্গ-ভঙ্গির সহিত ও ইংরাজি সুর-লয়ে নৃত্য করিতে করিতে প্রস্থান।





# বেহদ্দ-বেহায়া।

## ( PANTOMIME )

বা

## রং তামাসা।



### প্রথম দৃশ্য।

[ বাগান বাড়ী ]

তামাক খাইতে খাইতে বড়বাবুর প্রবেশ।

বড়। ( স্বগত ) হিরে বেটার কি আক্কেল, আমার মুখের উপর জবাব ক'র্‌তে, বেটার প্রাণে কিছু আশঙ্কা হ'ল না! বল্লে কিনা—কিণ্ডার গার্ডেন শিক্ষাটী আপনাদের পক্ষে নূতন—আমাদের পক্ষে নয়। জিজ্ঞাসা ক'র্‌লেম কেন, তাতে সে অবলীলাক্রমে বলে ফেল্লে—আমরা যখন জোড়াসাঁকোর গভর্ণমেণ্ট বাঙ্গালা পাঠশালা নর্মেল স্কুলে পড়্‌তেম, তখন সেই স্কুলের সুপারিণ্টেণ্ডেণ্ট গোপাল বাঁড়ুয্যে,

প্রাণীবৃত্তান্ত প্রণেতা সাতকড়ি দত্ত যে রকম প্রণালীতে, তৎকালীন সমস্ত পাঠ্যপুস্তক বজায় রেখে, ট্রেণিং, ড্রিলিং, স্পোর্টিং, কেমিষ্ট্রি, ফিজিক্স, মেকানিক্স, প্রাণীতত্ত্ব, ভূতত্ত্ব, উদ্ভিদ্‌তত্ত্ব, বস্তুবিচার প্রভৃতি সহজ উপায়ে মুখে মুখে শিক্ষা দিতেন, তাহার পরিবর্ত্তে,—কি না এখন বালকদিগকে দরজা ও জানালাতে প্রভেদ কি আছে জান, জানালাতে কি কি আছে, দরজায় তাহা নাই—দরজার কি কি আছে জানালাতে নাই—তাহা বলিতে পার? মেটে ঘরে কোঠা ঘরে প্রভেদ কি বলিতে পার ইত্যাদি। যাহা বালকেরা প্রত্যহই শুনিতেছে ও দেখিতেছে—তাই শিক্ষা দেওয়া হয়। ছোট মুখে এই সব বড় কথা শুনেই আমার নথ থেকে চুল অবধি জ্বলে গেল—তখনই সাহেবের নিকটে গিয়ে তাকে সস্পেণ্ড করে দিলেম। (প্রকাশ্যে) চাপরাসি—চাপরাসি!

(চাপরাশি নেপথ্যে—হুজুর)

## চাপরাসির প্রবেশ।

বড়। হুঁকা লে যাও!

চাপ। (বিরক্তভাবে স্বগত) সাত রূপেয়া তলব দিয়ে বেটা মাথাটা যেন কিনে রেখেছে, আপিসে দশটা পাঁচটা খাটতে হবে, ফিন্ বাড়ীতে এসে, সাঁজ সকালে খাটনির তন্‌কি রেহাই মিল্‌বে না। তার উপর গিন্নি আর বাবুর খিস্তা, বাপ্‌রে বাপ, এ মাহিনার তলবটা পেলেই সেলাম ক'রে চলে যাব।

[ প্রস্থান।

## মতিলালের প্রবেশ।

বড়। কিহে, মতি নাকি?

মতি। আজ্ঞে—হুজুর, প্রণাম হই।

বড়। এস এস, এবার অনেক দিনের পরে, কি মনে করে?

মতি। আজ্ঞে—হুজুর, এমন কিছুই নয়। আজ রবিবার—তাই ছুটির দিনে হুজুরের চরণ দর্শন ক'র্‌তে এলেম।

বড়। ওহে মতি! কাল্‌কে একটা মজার পিটিসন্ পাওয়া গিয়েছে।

মতি। আজ্ঞে হাঁ, হুজুর—

বড়। সেই পিটিসনের প্রথমেই মিস্ গেঙ্গুলির সই দেখ্‌লেম।

মতি। আজ্ঞে হুজুর!

বড়। মিস্ গেঙ্গুলী লিখেছেন যে, আজকালের স্ত্রীশিক্ষা যেরূপ উচ্চ সোপানে উঠিতেছে, তৎসঙ্গে সঙ্গে, ক্রমে ক্রমে কিছু কিছু ফিজিকেল এক্সারসাইজ—ব্যায়াম-আদি শিক্ষার প্রশ্রয় দেওয়া উচিত, তাতে আবার আমায় কন্যা মিস্ কৃষ্ণভাবিনীর স্বাক্ষর দেখে, আমার পিত্তি-সুদ্ধ একেবারে জলে উঠ্‌ল।

মতি। আজ্ঞে হাঁ হুজুর, তা ত জল্‌বারই কথা। স্ত্রীলোকগুলো মেয়ে মর্দ্দানা হ'য়ে হুজুর! কুস্তি কর্‌বে; হুজুর, বারে উঠ্‌বে, এগুলো হুজুর ভয়ানক অশ্লীল—চোখে দেখা যায় না।

বড়। তারপর আমি পিটিসনখানা নিয়ে সাহেবের কাছে ধর্‌লেম। সাহেব পিটিসন্‌খানা আগা গোড়া পোড়েই হো হো ক'রে হেসে বল্লে বাবু it is a very laudable idea indeed.

মতি। (আশ্চর্য্যান্বিত হইয়া) আজ্ঞে হুজুর, তারপর?

বড়। তৎক্ষণাৎ কি করি—আমি সেই পিটিসন্‌খানা এপ্রুভ ক'রে দিলেম।

মতি। আজ্ঞে হুজুর ভালই ক'রেচেন, স্ত্রীজাতির mental labourএর সঙ্গে সঙ্গে physical exercise শত শতবার আবশ্যক।

বড়। দেখ মতি, এটা চৌষট্টিকলা বিদ্যার মধ্যে একটি বিদ্যা। এই চৌষট্টিকলা বিদ্যায় যদি স্ত্রীজাতিরা পারদর্শিতা লাভ কর্ত্তে পারে, তাহ'লেই তাদের হাতে হাতে ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ এই চতুর্ব্বর্গের ফল প্রাপ্তি।

মতি। আজ্ঞে হুজুর, এতে চতুর্ব্বর্গের ফল হাতে হাতেই প্রাপ্তি?

বড়। হ্যাঁরে মূর্খ—হ্যাঁ, এতে আর ধার বক্কাত নাই—হাতে হাতেই প্রাপ্তি।

মতি। হুজুর ভালই ক'রেছেন, ভালই ক'রেছেন, আপনার এই সুযশ ভূমণ্ডলে একেবারে বিস্তীর্ণ হ'য়ে পড়বে। আজ্ঞে চৌষট্টিকলার কথাটা হুজুর কি বল্লেন?

বড়। (হাস্য করিয়া) আরে মূর্খ, এই চৌষট্টিকলার অর্থটা তুমি সহজে বুঝ্‌তে পারবে না। এত বড় (হাতে দেখাইয়া) একখানা বাৎসায়নের 'কামসূত্র' গ্রন্থখানা পড়্‌লে তবে বুঝ্‌তে পার্‌বে।

মতি। আজ্ঞে হ্যাঁ হুজুর, তাই—তাই।

বড়। ঐ চৌষট্টিকলা বিদ্যার মধ্যে, একটী কামকলা বিদ্যা আছে।

মতি। আজ্ঞে হুজুর, তাতে কি হয়?

বড়। (হাস্য করিয়া) কামকলা বিদ্যায় নাই, এমন বস্তুই নাই। তাতে সবই আছে। ঐ বিদ্যাটা যদ্যপি শিক্ষাবিভাগের মধ্যে সূচের ন্যায় প্রবেশ কর্ত্তে পারে, তাহ'লে তার ফল ভবিষ্যতে ফালের ন্যায় বিকাশ পাবে।

মতি। (আশ্চর্য্য হইয়া) হুজুর!

বড়। আরে মূর্খ, এটাও বুঝ্‌তে পারলে না।

মতি। আজ্ঞে হুজুর, আমি গণ্ডমূর্খ, ছেলেবেলা হ'তেই মূর্খ।

বড়। দেখ মতি, কেমন মজাটা হ'য়ে পড়েছে দেখ। আজকাল স্কুল পাঠশালের শিক্ষকেরা ছেলেদের সঙ্গে একত্রে যত বেশী মেয়েছেলে ভর্ত্তি ক'র্‌তে পার্‌বে, ততই তাদের মান্‌থ্‌লি এড বেশী বেশী পাবে, এটা বড় কম প্রলোভনের পলিসি নয়।

মতি। (আশ্চর্য্যান্বিত হইয়া) আজ্ঞে হ্যাঁ হুজুর!

বড়। তারপর মতি, স্কুল পাঠশাল হ'তেই ছেলেতে মেয়েতে একসঙ্গে থেকে, পাঠ অভ্যাস কর্ত্তে কর্ত্তেই কামকলার বীজ অঙ্কুরিত হ'তে থাক্‌বে।

মতি। আজ্ঞে হ্যাঁ, নিশ্চয়ই হুজুর।

বড়। (হাস্য করিয়া) তারপর—তারপরে আজকাল মেয়েছেলের ভাল দেখে একটী গ্রাজুয়েট পাত্রের সহিত বিবাহের জোটপাট ক'রে দিতে হ'লে, কন্যার পিতার কত টাকা লাগে তা জান?

মতি। না হুজুর, আমি আদার ব্যাপারী হুজুর, কি ক'রে জানব হুজুর।

বড়। আজকালের বাজারে একটী গ্রাজুয়েটের হস্তে কন্যা সমর্পণ কর্ত্তে হ'লে, দশ বিশ হাজার টাকায় থই পাওয়া যায় না।

মতি। আজ্ঞে হুজুর, দ—শ—বি—শ—হাজার—টাকা?

বড়। হাঁ—হাঁ—তা এই সব অসুবিধা দেখে আর, স্ত্রী শিক্ষা যেরূপ উচ্চশিক্ষার পথে ক্রমে ক্রমে অগ্রসর হ'চ্ছে, তাতে তাদের শিক্ষা দেওয়া তোমার মতন গাধা পণ্ডিত ও টিচারের কর্ম্ম নয়, সুতরাং সেই সকল শিক্ষিতা কন্যাদের জন্য এক একটী নব্য, সুপুরুষ, অবিবাহিত, গ্রাজুয়েট টিচার আবশ্যক—বুঝ্‌লে?

মতি। আজ্ঞে হুজুর, হাঁ বুঝ্‌লেম্ বৈকি।

বড়। না, তুমি এর কিছুই বুঝ্‌তে পার্‌লে না।

মতি। আজ্ঞে না হুজুর, এর এক বিন্দুবিসর্গও বুঝ্‌তে পার্‌লেম্ না।

বড়। (আনন্দ-সহকারে) ব্যস্, এইখানেই বাজী মাত (হাততালি দিয়া) এইখানেই বাল্যকালের স্কুল-পাঠশালার উপার্জ্জিত কামকলা বিদ্যা পূর্ণকলায় শিক্ষিতা কন্যা ও গ্রাজুয়েট টিচারদিগের মধ্যে টিচিংএর সঙ্গে সঙ্গেই বিকাশ প্রাপ্তি হ'য়ে যাবে, তখন এইরূপ বিবাহে আর ঘটকের আবশ্যক্ হবে না, আর কন্যার বাপ মায়েরও একটী পয়সা খরচ হ'বে না, অথচ দম্পাতিদের কোর্টশিপের সঙ্গে সঙ্গে বিশুদ্ধ ম্যারেজটাও হ'য়ে যাবে। মতি! আজকাল যেরূপ বাজার প'ড়েছে তাতে, কন্যার বাপ-মার এর চেয়ে আর কি সহজ পলিসি হ'তে পারে?

মতি। হুজুর, আমাদের সকল দিন ভালরকমে ভাতের উপরে একটা চড়্‌চড়ি জোটে না সুতরাং হুজুর, হোটেলের হাড়ি মুসলমান, ইংরাজদের উচ্ছিষ্ট ডিসে চপ,কাট্‌লেট্ খাওয়ার বুদ্ধি কোথা থেকে যোগাবে। ভগবান আপনাকে দীর্ঘজীবি ক'রে রাখুন—দীর্ঘজীবি ক'রে রাখুন।

বড়। মতি, আজ বেলাটা বড় আধিক্ হ'য়ে গিয়েছে, তোমার আজ আর বাড়ী গিয়ে কাজ নাই, এই বামুন বাড়ীর প্রসাদটা খেয়ে যাও।

মতি। আজ্ঞে হুজুর, তাই—তাই, হুজুরের অন্ন খেয়েই আমাদের এই হাড় হাড্ডি।

[ উভয়ের প্রস্থান।

শ্বেতবস্ত্র ও গৈরিক উত্তরীয়ধারী ভণ্ড প্রচারকগণের-
( Graduate ) করতাল হস্তে প্রবেশ।

গীত।

হায়, হায় ;—এবার উঠেছে মজার খেই।
বেস ক'র্‌ছে, ভাল ক'র্‌ছে, ( আমরা ) তাতে দিব সই ॥
স্কুলেতে ছেলে মেয়ে, একসঙ্গে পড়তে দিয়ে,
দেখবে নাক' ল্যাজ তুলে, ( বাপেরা গাধা হ'য়ে ) জন্মাচ্ছে এঁড়ে কি নই ॥
মেয়েগুলো Grown up হ'য়ে, কলার কাঁদি কোলে ল'য়ে,
ঘুর্‌বে তারা ছটফটিয়ে, ক'রে হৈ হৈ।
তখন আমরা Tutor হ'য়ে, পাকা-কলা পেয়ে,
Teaching দিয়ে, তাদের কলায় মাখব দই ॥
কামকলার ফলার ক'রে, ( আবার ) তাতে মেতে গিয়ে,
আমোদে নাচব সবে, ক'রে ধেই—ধেই—ধেই ॥

[ সকলের প্রস্থান।





## দ্বিতীয় দৃশ্য।

[ স্কুলঘর ]

বিধুমুখী, সুহাসিনী, কৃষ্ণভামিনী ও ( Dancing master ) ড্যান্‌সিং মাষ্টার আসীন।

রাগিণী ঝিঁঝিট খাম্বাজ—তাল যৎ।

এসো সবে হ'য়ে এক প্রাণ ;—
তুলি তান, করি গান, সুপবিত্র মেরির সন্তান।
হোলি জেরুস্লাম হ'তে, নাহি তীর্থ এ জগতে,—
কোন্ নদী জর্ডান সমান॥
জয় ন্যাজারিনি জয়, গাও ন্যাজারিনি জয়,
কি ভয়, কি ভয়, গাও ন্যাজারিনি জয়।
বাই-বেলে লিখিত যাহা, কোন শাস্ত্রে নাহি তাহা,—
পড় পাপী পাবে পরিত্রাণ॥
জয় ন্যাজারিনি জয়, গাও ন্যাজারিনি জয়,
কি ভয়, কি ভয়, গাও ন্যাজারিনি জয়॥

বিধু। এ সকল সঙ্গীত শিক্ষা ক'রে, এখন কুরুচিপূর্ণ অশ্লীল সঙ্গীত বড়ই কদর্য্য বোধ হয়।

ড্যান্‌সিং। ( Actually so ) একচুয়েলি সো, আপনারা এ সঙ্গীট্

কোটা শিক্ষা করিলেন ? ( Of course, from a Missionary lady ) আফ্ কোরস্ ফ্রম এ মিসনারি লেডি।

সুহা। ( Oh no, from an accomplished Native lady. ) ও নো, ফ্রম এন্ একম্পিলিষ্ড্ ন্যাটিব লেডি।

ড্যানসিং। ( Is it so ) ইজ্ ইট্ সো ? আপনাদের নেটিব সঙ্গীটের ( Wild music ) ওয়াইল্ড মিউজিক বড় মধুর লাগে, ( Though far below the standard of our Western music ) দো ফার্ বিলো দি ষ্ট্যাণ্ডারড্ অফ্ আওয়ার্ ওয়েষ্টারণ্ মিউজিক্।

সুহা। কিন্তু মাই ডিয়ার ( sister ) শিষ্টার, বিধুমুখির মত অন্যরূপ।

বিধু। ( Excuse me ) এক্সকিউজ মি, আমার ( taste ) টেষ্ট অন্যরূপ। ( can't help ) কাণ্ট হেল্প্।

ড্যানসিং। হইটে পারে, হইটে পারে। ( You are a novice in the art ) হউ আর এ নভিস্ ইন্ দি আর্ট, শিক্ষা অটিক হইলে ( taste ) বড় লাইটে পারে।

বিধু। ( May be ) মে বি।

ড্যানসিং। ( But my dear K. Vamini ) বট্ মাইডিয়ার কে, ভামিনি, আপনি কিছু বল্‌টেছেন না কেন ?

কৃষ্ণ। (সচকিতে)—(Oh no, yes, Western music ) ও—নো—ইএস্, ওয়েষ্টারণ মিউজিকই, আমার ভাল লাগে।

সুহা। কৃষ্ণভামিনি ! ইদানী তুমি বড় অন্যমনস্ক থাক। ( Why ) হোয়াই ?

কৃষ্ণ। ( ডেনসিং মাষ্টারের প্রতি দৃষ্টিপাৎ করিয়া দীর্ঘ নিশ্বাসের সহিত ) না,—কেমন শরীরটা ভাল নাই।

বিধু। না ভগ্নি, সে কথা নয়, তুমি আমাদের কাছে কিছু গোপন ক'র্‌ছো!

কৃষ্ণ। না—সে কিছু না।

স্থহা। কৃষ্ণভামিনী যখন গোপন ক'র্‌ছে, তখন আমাদের (press) প্রেস্ করা উচিত নয়। (ড্যানসিং মাষ্টারের প্রতি) আরও দেখুন, যে কথাটা আমরা বাঙ্গালায় কুরুচি ব্যঞ্জক ব'লে ব'ল্‌তে পারি না, ইংরাজিতে সে কথাটা অক্লেশে ব'ল্‌তে পারি।

ডেনসিং। (Quite right; for instanee, a bashful maiden can easily present her cheek, to an innocent kiss) কোয়াইট রাইট: ফর ইন্‌ষ্টেন্স্‌, এ ব্যাসফুল্ মেডন্ ক্যান্ ইজিলি প্রেজেণ্ট্‌ হার্ চিক্, টু এন্ ইনোসেণ্ট্ কিস্, কিন্তু চুম্বন করিটে ডিটে পারে না।

স্থহা। আরও (embrace) এম্‌ব্রেস ইংরাজিতে একটা ভাল কথা কেমন (affectionate term,) এফেক্‌সনেট্ টার্ম্, কিন্তু আলী-ঙ্গন—(fie-fie) ফাই-ফাই।

ডেনসিং। (For shame) ফর্ সেম্।

বিধু। এ বিষয়ে আমার মতভেদ নাই।

ডেনসিং। (ঘড়ি দেখিয়া Past nine) পাষ্ট নাইন্; অটিক রাত্রি হইয়াছে, আর না, অড্যকার লেসন্ ডিব।

## গীত ও নৃত্য।

রাগিণী খাম্বাজ—তাল $\frac{3}{4}$ Time.

(Ta-Ra-La, Ta-Ra-La, Ta-Ra-La, Ta.)

টা-রা-লা, টা-রা লা, টা-রা-লা, টা।

( We will dance, Merry Polka. )

উই উইল ডান্স্ মেরি পল্কা ॥

( Fanny was a giddy maid. )

ফেনি ওয়াজ্ এ গিডি মেড ॥

( Met a Dandy and she fled. )

মেট এ ডেণ্ডি এণ্ড সি ফ্লেড ॥

( He caught her in a balmy shade. )

হি কট্ হার ইন্ এ বাম্মি সেড্ ॥

But she hailed her coming Pa )

বট্ সি হেল্ড্ হার কমিং পা ॥

( Fanny was a lovely miss. )

ফেনি ওয়াজ্ এ লভ্লি মিস্ ॥

( And Dandy snatched a smacking kiss. )

এ্যাণ্ড ডান্ডি স্ন্যাচ্ড এ স্ম্যাকিং কিস্ ॥

( Chase began, Dandy ran. )

চেজ্ বিগ্যান, ড্যাণ্ডি র‍্যান,

( Leaving hat and umbrella. )

লিভিং হ্যাট এ্যাণ্ড আম্ব্রেলা ॥

ডেনসিং। With your permission I will leave you for the present. Good night, Good night. উইথ্ ইওর পার্মিশন আই উইল্ লিভ্ ইউ ফর্ দি প্রেজেণ্ট, গুড্ নাইট্—গুড্ নাইট্।

সকলে। গুড নাইট্, গুড নাইট্।

কৃষ্ণ। (দীর্ঘ নিশ্বাসের সহিত) (Oh—oh—that day shall never come.) ও—ও—হ্যাট্ ডে স্যাল নেভার কাম্।

(পতন)

(কৃষ্ণভামিনীকে উত্তোলন, জলসিঞ্চন ও ব্যজন

ঠান্‌দিদির বেগে প্রবেশ।

ঠান। কত ছিনালীই জানেন? এই বাঁদর নাচ হচ্ছিল, আবার ন্যাক্‌রা করে ঘুরে পড়া হ'লো। অ—কিষ্টি! অ—কিষ্টি!

কৃষ্ণ। (উঠিয়া বসিয়া) (Hysterical) হিষ্টারিকেল (হাসির সহিত) কিষ্ট—কিষ্টি কে? (I am Mrs. Mango flower.) আই এম মিসেস্ ম্যাঙ্গো ফ্লাওয়ার।

ঠান। কত ঠাটই আসে! আমি বাইরে থেকে আগাগোড়া দেখ্‌ছিলেম; বলি দেখি, কাণ্ডখানা কি? ঐ মেটে ফিরিঙ্গি ছোঁড়া যতক্ষণ ব'সে ছিল, আড়্‌চোকে আড়্‌চোকে তার দিকে চাওয়া হ'চ্ছিল। আর ছোঁড়াও যেমন উঠে গেল, আর ঢং ক'রে অমনি ঘুরে পড়া হ'লো। আবার এখন চোক্ বুজে বলা হ'চ্ছে,—মাসী, মণ্ডা ফলার।

বিধু। ঠান্‌দিদি! তুমি অত বোক্‌চো কেন? ইচ্ছে ক'রে কি কেউ কখনও ঘুরে পড়ে; ওর অসুখ ক'রেছে, তাই ঘুরে প'ড়েছে।

ঠান। অসুখ ক'রেছে, না কিষ্টির পিণ্ডি ক'রেছে। অসুখ ক'র্‌লে বুঝি চোক্ বুজিয়ে ফলার ক'র্‌তে চায়, আমি যেন কিছু বুঝিনে।

কৃষ্ণ। (সুস্থ হইয়া) তোমরা সব্ অমন ক'র্‌ছো কেন? আমার কদিন ধ'রে মাথাটা ঘুরেছে, আজ আবার নাচ্‌তে গিয়ে ভোঁ ক'রে মাথাটা ঘুরে গেল; আর আমি ঘুরে প'ড়ে গেলুম।

সুহা। (At last the cat is out of the bag) এট্ লাষ্ট দি

হ্যাট্ ইজ্ আউট্ অফ্ দি ব্যাগ্, এতক্ষণে বুঝ্‌তে পার্‌লেম, অন্য মনস্ক হ'য়ে থাকে কেন? ডেন্‌সিং মাষ্টারের প্রতি—( For shame. ) ফর্ শেম্, ছিঃ কিন্তু আমার মন এত নীচ্ নয়।

ঠান। কাশী থেকে এসে তোদের বাড়ীতে ঢুকে অবধি আমার কেমন ভ্যাঝা-চ্যাকা লেগে গিয়েছে। এ সব কি কাণ্ড! মিন্‌সেগুলো হুট্ হুট্ ক'রে বাড়ীর ভিতরে আসে। তার কে জানে নেড়ে, আর কে জানে ফিরিঙ্গি। তোদের বাপেরই বা কি রকম আক্কেল, বিয়ে থা দেবার নাম নাই; বুড়ো বুড়ো মেয়েগুলোকে থুবড় ক'রে রেখেছে; তাই না হয় তাদের একটু আব্‌রুর ভিতরে রাখ্; তা না,—মিন্সেদের সঙ্গে নাচ্-গাওনা, তামাসা—ফষ্টি, যা ইচ্ছে, তাই ক'র্‌ছে। ভয় নাই, ডর্ নাই, মেয়েরা সব যেন ধিঙ্গি। সোমত্থ-মাগীগুলোর বে দিলে, তিন চার ছেলের মা হ'তো; আই-বুড়ো রেখে কেমন ক'রে পেটে ভাত দেয় গা? এই সব দেখে-শুনেই ত পাড়ার সবাই ঘোঁট্ কোরে একঘ'রে ক'র্‌বে ব'ল্‌ছে। তারপর, যে দিনকাল প'ড়েছে, কোন্‌দিন মেয়েগুলো কি ক'রে ব'স্‌বে। তখন বাছার গালে চুন কালী প'ড়্‌বে।

বিধু। ঠান্‌দিদি! তুমি অত রাগ কর কেন? আমরা নাচ-গান করি সত্য, এই যে কদিন এসেছ আমাদের স্বভাবের কোন বৈলক্ষণ্য দেখেছ? উচ্চশিক্ষার গুণে আমাদের মনে সে সব কুপ্রবৃত্তি স্থান পায় না। নাচ-গান, একটা চৌষট্টি কলার অন্তঃর্গত বিদ্যা; তাই আমরা শিখি। তুমি জান না, বিলাতে যে মেয়ে নাচ-গান না জানে, তার সহজে বিয়ে হয় না।

ঠান। বিলাতে কি হয়, না হয়, তার এখানে কিলা? এই যে ওই মুখুর্য্যেদের গো—সেই যে আমার ভাসুরের নাম—ধ'র্‌তে নেই,—তিন

চারিটী মেয়ের পুট্‌ পুট্‌ করে বিয়ে হ'য়ে গেল। কৈ তারা নাচ্‌তে গাইতে জানে না ব'লে ত, বিয়ের আটক রৈল না। তাদের বড় মেয়েটি আমাদের কিষ্টির চেয়েও ত ছোট; দুটীছেলে হ'য়েছে, আবার পোয়াতী।

সুহা। (To tell you the truth) টু টেল্ ইউ দি ট্রুথ্, ঠান্‌দিদি।

ঠান। উড়ে গেল পাখী ফুড়ুৎ—নাত্‌নি! তোরা ইংরাজি কথা জানিস, আর আমি বুঝি জানি নি! কি ব'ল্‌ছিলি!

সুহা। তুম বুঝ্‌তে পারবে না।

ঠান। বুঝিয়ে ব'ল্লে আর বুঝ্‌তে পারবো না। এ, বি, সি, ব'ল্লে কেমন কোরে বুঝ্‌বো বল্।

সুহা। এখনকারের ছেলেদের এত ব্যামো হয়, আর বাঁচে না কেন, তা জান? কেবল অল্পবয়সে বিয়ে হয় ব'লে, বাপ মায় বড় হ'য়ে বিয়ে হ'লে ছেলেও শক্ত হয়; আর দীর্ঘজীবিও হয়।

ঠান। আর সেকেলে বুঝি ছোট ছোট মেয়েদের বিয়ে হ'তো না, আর তাদের ছেলে-পিলে হ'য়ে বাঁচত না। এই যে মদন বাকুলি এক-শ পাঁচ বছর বেঁচেছিল। শুনেছি, তার মা ছয় বছরের সময় ঘর কোর্ত্তে এসেছিল। এখন যে বাঁচে না, সে কেবল তোদেরি দোষে বই ত নয়! এখনকার সব হ'য়েছে অনাছিষ্টি। এখন আঁতুড়ঘর নাই, তাপ সেক নাই, কচিছেলেকে তেল মাখিয়ে পিঁড়ে পেতে রদ্দুরে শোয়ানও নাই। তখনকারের ছেলের ব্যামো স্যামো হ'লে মুক্ত বর্ষির পাতার রস দিত, কালমেঘ দিত, চোনা খেতে দিত। এখন একটু অসুখ ক'র্‌লেই ডাক্ ডাক্তার—ডাক্ ডাক্তার, তিনি এসে চড়্‌—চড়্‌ ক'রে কাগজে কতকগুলো ছাই-ভস্ম মাথা-মুণ্ডু লিখে দিলে,—তাই

এনে বোতল—বোতল খাওয়ান হ'লো। আবার বারণ করা হ'লো, ছেলেকে মাই খেতে দিও না; কি না, গাধার দুধ এনে খাওয়াও। সেই জন্যেই ত—আজ-কালের ছেলেগুলো গাধা হ'য়ে গিয়েছে, এই সবেতেই ত ছেলে শক্ত হয় না।

বিধু। টানাদদি! সে একদিন ছিল, লোকে তখন ভাল ওষুধ পত্তর জানতো না বলেই ঐ সব খাওয়াত।

ঠান। হ্যাঁ লো হ্যাঁ! তোদের ত চোপায় এঁটে উঠ্‌বার যো নেই; তখন ওষুধ পত্তর ছেল না, এখন ওষুধ পত্তর হ'য়েছে। যা যা ছুঁড়িরা তোরা ভারি কল্লা হ'য়েছিস? তোদের সঙ্গে আমি বক্‌তে পারি নি। তোদের যা খুসি হয়, তা ক'রগে যা। তোরা বুঝবি, আর তোদের বাপেরা বুঝ্‌বে। আমার কি রে বাপু—আমি আর সাত দিন আছি বই ত নয়, সাত দিন বাদে বিশ্বেশ্বরের কাছে ফের চলে যাবো। তারপর তোদের হাজুক পুড়ুক, আমি আর দেখ্‌তে আসবো না। এই আমার নাকে কানে খৎ, আমি আর এ বাড়ীতে ঢুক্‌চি নি।

[ ঠান্‌ দিদির প্রস্থান।

মিস্‌ গেঙ্গুলি ও মিস্‌ টপ্‌সি টার্ভির প্রবেশ।

উভয়ে। ( Good morning, misses ) গুড মর্ণিং মিসেস, "ডীর্ঘাঙ্গী"
( হস্ত প্রদান। )

সকলে। গুডমর্ণিং—গুডমর্ণিং ( Shakehands. )

গেঙ্গুলি। আমি মিস্‌ টপসি টার্ভিকে বল্‌ছিলেম যে, আমাদের (Native girls) নেটিভ গারল্‌দের ( Intellectual culture ) ইণ্টালেক্‌চুয়েল

কল্‌চার যে রকম হ'চ্ছে, তার সঙ্গে সঙ্গে সে রকম ( Physical culture ) ফিজিকেল কাল্‌চার হচ্ছে না,—তা'তে একটি বিশেষ দোষ দাঁড়াচ্চে যে, আমরা পরিশ্রম ক'রে উঠতে পারছি না। রীতিমত পরিশ্রম কর্ত্তে না পাল্লে, আমাদের শীঘ্র শীঘ্র উন্নতি হবার আশা নাই। আরও দেখুন্‌, আমাদের মনের উন্নতির সঙ্গে সঙ্গে দেশ পরিভ্রমণ করাও আবশ্যক হ'য়ে পড়বে; কেন না, দেশ পর্য্যটন না করলে ( Extensive knowledge ) এক্‌ষ্টেটসিভ নলেজ, হয় না এবং তারও বিশেষ বিলম্ব দেখ্‌ছি না। তখন হয়ত আমাদের বড় বড় ( Railway journey ) রেলওয়ে জর্‌নি কর্ত্তে হবে; হয়ত জাহাজে ও ষ্টিমারে Voyage ক'র্‌তে হবে। তখন আমরা সামর্থ্য অভাবে পেরে উঠবো না। আবার ভিন্ন ভিন্ন দেশে যেতে হবে, ভিন্ন ভিন্ন রকম ( Climate ) ক্লাইমেট, ভিন্ন ভিন্ন রকম ( Diet ) ডাইয়েট, হয়ত আমাদের সহ্য হবে না।—এখন দরকার আমাদের ( Climate proof ,diet proof ) ক্লাইমেট প্রুফ, ডাইয়েট প্রুফ হওয়া।

টপসি। আমার এ বিষয়ে সম্পূর্ণ অনুমোদন আছে।

গেঙ্গুলি। কিন্তু মাই ফ্রেণ্ডস্‌, এই (Movement start ) মুভমেণ্ট ষ্টার্ট, কর্ত্তে তোমাদের আমাকে ( Help ) হেল্‌প, কর্ত্তে হবে; আর এতে বিশেষ উপকার আছে। আজকালের ( Children strong ) চিল্ড্‌-রেন ষ্ট্রং হয় না। কেননা, তাদের (Proper physical exercise ) প্রপার ফিজিকেল এক্সারসাইজ হয় না। ছোট ছোট মেয়েগুলি যখন স্কুলে যায়, তারা পড়ে; কিন্তু তারা বাড়ী এসে কি করে?—অধি-কাংশ সময় তারা ভাঁড়, পুতুল ইত্যাদি ল'য়ে খেলা ক'রে; না হয়, বৌ—বৌ খেলে। তার বদলে, তারা যদি কিছুক্ষণ দৌড়াদৌড়ি কল্লে- সেও ভাল। তাতে কতকটা ( Health improve. ) হেল্‌থ,

ইম্প্রুভ হ'তে পারে। দেখুন, সাহেবদের মেয়েরা ( Lawntenis ) লনটেনিস্ খেলে, ( Fairy queen ) ফেয়ারি কুইন খেলে, (Skipping, badminton) স্কিপিং, ব্যাডমিংটন, এই সকল Practice ) প্রাক্‌টিস ক'রে, তারা কেমন ( Healthy ) হেল্‌দি। দেখ্‌লেই মনে একটা আনন্দ হয়, কিন্তু আমাদের ছেলেপিলেরা ( Pale, emaciated ) পেল, ইম্যাসিয়েটেড্, দেখ্‌লেই কেমন একটা ঘৃণা হয়।

সুহা। সে কথা সত্য, (Generally) জেনেরেলি হাত পা গুলো সরু—সরু, আর পেটগুলো ঢাকাই জালা হয়। আর নাক দিয়ে সিক্‌নি গড়ায়, ছুঁতে ঘৃণা করে।

বিধু। কিন্তু, এক একটী ছেলে দিব্বি মোটা সোটা নাদুস্ নুদুস্‌টী হয়, দেখ্‌লেই কোলে নিতে ইচ্ছা করে।

গেঙ্গুলি. ভাল সকলগুলিই যদি সেইরকম হয়, তা হ'লে আরও কত সুন্দর হয়, বলুন্ দেখি? সেইজন্যে আমি বল্‌ছিলেম, যে বালিকাদের সুধু—বালিকাদের কেন? ( Grown up women ) গ্রোন্ আপ্ উইমেন্‌দেরও একটু—একটু ( Physical excercise ) ফিজিকেল্ এক্‌সারসাইজ বড়ই দরকার হ'য়ে প'ড়েছে। এ বিষয়ে গভর্ণমেণ্ট-কেও মুভ করা হইয়াছে। তাই বলি, অপনারা আপনাদের ( Father ) ফাদারকে ব'লে আপনাদের খিড়কির বাগানে একটু জায়গা ক'রে নিন্, যাতে নিয়মিত সময়ে আমরা সকলে একটু একটু ব্যায়াম শিক্ষা ক'র্ত্তে পারি।

সুহা। এত ভাল কথাই। বাবার এ সকল বিষয়ে যে রকম উৎসাহ, তিনি এখনি সম্মত হবেন।

গেঙ্গুলি। আপাততঃ আমরা এই কয়েকজনে সুরু ক'র্‌ব; তারপর

( Those who wish to join us, are well-come. ) দোজ্ হু উইস্ টু জয়েন্ আস্, আর্ ওয়েল্কাম।

বধু। কিন্তু অনেকে প্রথমে অগ্রসর হবে না।

গেঙ্গুলি। আমরা তাদের ( Induce ) ইন্ডিউস্ ক'র্বো। মাঝে—মাঝে ( Prize distribution ) প্রাইজ্ ডিসট্রিবিউসন্ ক'র্বো। ( Merit ) মেরিট্ অনুসারে এক একটা ( Medal ) মেডেল্, কি ( Brooch ) ব্রুচ্, কি ( Earring ) ইয়ারিং দিলে অনেকে এসে ( Join ) জয়েন্ ক'র্বে ; সকল কাজেরই ( Policy ) পলিসি চাই।

টপ। ( But I have an idea ) বট্ আই হ্যাভ্ এন্ আইডিয়া।

গেঙ্গুলি। কি বলুন্ না ?

টপ। অবশ্য হামি জানে না, হামি ঠিক্ বুঝি কি না। ( Inter-marriage ) ইণ্টারমেরেজ্ হইলে ( Child ) চাইল্ডদের হেল্থ্ (Health ) আরও অটিক্ ( Improved ) ইম্প্রুভড্ হবে।

গেঙ্গুলি। ঠিক্ ব'লেছেন। ( Oh what a happy idea ) ও হোয়াট্ এ হ্যাপি আইডিয়া।

টপ। দেখ্টে পাওয়া যায়, নেটিবডের মড্ডে ( Healthy ) হেল্দি যুবা অটি অল্প আছে। কিণ্টু অন্য জাটি ( Of course European ) অপ্ কোরস্ ইউরোপীয়ানডের সহিট অটিক্ ( Inter-marraige ) এণ্টারম্যারেজ্ হইলে ( Healthy girls will secure healthy husbands and beget healthy children ; do you understand ? ) হেল্দি গারল্স্ উইল্ সিকিওর হেল্দি হাজব্যাণ্ডস্ এণ্ড্ বিগেট্ হেল্দি চিল্ড্রেন্,—ডু ইউ অণ্ডারষ্ট্যাণ্ড্ ?

কৃষ্ণ। সুন্দর প্রস্তাব। এমন দিন কি হ'বে? যে দিন বঙ্গবালাগণ ইচ্ছানুযায়ীক স্বামী বাছিয়া লইবে।

গেঙ্গুলি। ক্রমে আমরা যতই (Advance.) এডভান্স্ ক'র্ব, আমরা ততই নূতন—নূতন শিক্ষা পাব, নূতন—নূতন (Civilised idea) সিভিলাইজ্ড আইডিয়া হইবে।

বিধু। আমি কিন্তু ভাল বুঝি না, বোধ হয়, এখনও আমাদের সেরূপ অবস্থা হয় নি।

কৃষ্ণ। হ'য়েছে, হ'য়েছে, তুমি বুঝ্তে পার্‌ছ না। যদি আমরা শিক্ষাবলে কুসংস্কার সমস্ত উঠিয়ে না দিতে পারি, তবে আমাদের শিক্ষার ফল কি হ'ল? আর যদি মনের মত (Husband) হাজ্ব্যাণ্ড নিয়ে সুখী না হ'তে পার্‌লেম, তা হ'লে আমাদের বিবাহ না করাই উচিত। তার চেয়ে (Single) সিঙ্গল্ থাকা ভাল। আমি বাবাকে বুঝিয়ে বোল্‌বো, তিনি অবশ্যই সম্মত হবেন। তিনি উদ্‌যোগী হ'লে শীঘ্রই এ'কার্য্য সমাধা হবে।

গেঙ্গুলি। (Thanks) থ্যাঙ্কস্ কৃষ্ণভামিনী, (Thanks) থ্যাঙ্কস্, তোমার আগ্রহকে, আমি শত—শত ধন্যবাদ দিই।

টপ। এ ড়ৃশ্য কটো সুণ্ডর হইবে যে, (Native lady) নেটিভ লেডির মড্যে ব্যায়াম ও (Intermarriage) ইণ্টারম্যারেজ একসঙ্গে বর্ড্ডিট হইবে। (come) কাম্ মিস্ গেঙ্গুলি রাট্রি অটিক হইয়াছে, (Good night.) গুড্ নাইট্।

সকলে। (Good night, Good night) গুড্ নাইট্, গুড্ নাইট্।

[ সকলের প্রস্থান।



# তৃতীয় দৃশ্য।

[ পথ ]

পণ্ডিত মহাশয় গঙ্গার স্তব পাঠ করিতে করিতে একদিকে ও হরিহর বাবুর অপর দিক দিয়া প্রবেশ।

পণ্ডিত। "রোগং শোকং তাপং পাপং, হর মে ভগবতি কুমতি কলাপং, ত্রিভুবন সারে, বসুধা হারে, ত্বমসি গতির্মম খলু সংসারে।"

হরি। প্রণাম পণ্ডিত মশায়!

পণ্ডিত। কল্যাণ হ'ক্।

হরি। গঙ্গাস্নান হ'ল নাকি?

পণ্ডিত। আর কেমন ক'রে ব'লব বাপু! গঙ্গা নিকট, গঙ্গাস্নানটা প্রত্যহ করি "তব তট নিকটে যস্য নিবাসঃ খলু বৈকুণ্ঠে তস্য নিবাসঃ।" পূর্ব্বে লোকের গুরু ব্রাহ্মণে ভক্তি ছিল, পাঁচ জায়গায় কিছু কিছু পাওয়া যেত, এখন কাল পড়েছে বিপরীত, একটী পয়সার প্রত্যাশা নাই, কাজেই চাকরি মাত্র ভরসা। সামান্য বেতন তাতে আবার সমস্ত জিনিষই দুর্ম্মূল্য, সংসারে অনেকগুলি খেতে, বড়ই কষ্ট হ'য়েছে।

হরি। আর মশাই! সে কথা আর ব'ল্‌বেন না। সহরে বাস করা দায় হ'য়ে পড়েছে। একে ত সকলের তেমন পয়সার সচ্ছল নাই, তাও

না হয়, এক রকম করে দিনপাত করা গেল, সেটীও হবার যো নেই? দিন দিন যে রকম হ'য়ে উঠ্‌ছে, তাতে গৃহস্থ লোকের মেয়ে ছেলে নিয়ে বাস করা দায় হ'য়েছে। মাঝে মাঝে এক একটী এমনি হুজুগ উঠে, যে তাতে অঙ্গ জল হ'য়ে যায়। এই দেখুন না, স্ত্রী শিক্ষা অতি উত্তম, স্বীকার করি, কিন্তু এখনকারের শিক্ষিতা স্ত্রীলোকদের দেখ্‌লে হাত পা পেটের ভেতর সেঁধিয়ে যায়। তারা সকলেই এক একটী ছোট খাট ( Alexander Selkirk, I am the monarch of all I survey) আলেক্‌জাণ্ডার সেলকার্ক আই এম্‌ দি মনার্ক অফ্‌ অল্‌ আই সর্‌ভে। দুনিয়ার কাকেও গ্রাহ্য করেন না, লজ্জা সরমের মাথা খেয়েছেন, গাড়ী চড়ে বেড়াতে বেরুচ্ছেন, ঘরে বসে গুরুজনের সাম্‌নে পিয়ানো বাজিয়ে গান গাইছেন। আল্‌তা পরা—মল পরা তুলে দিয়ে, মোজা এঁটে বুট পায়ে দিয়ে হুট্‌ হুট্‌ ক'রে বেড়াচ্ছেন, কারপেট বুনছেন, আর শুয়ে পড়ে বই পড়ছেন। পরিশ্রমের নামটী ক'র্‌তে চান না। রাঁধা বাড়া, পাঁচজনকে দেওয়া থোয়া, এ সব দেখ্‌লে তাদের গায়ে জ্বর আসে।

পণ্ডিত। বাপু! এটী শুধু তোমার সহরে নয়, পল্লিগ্রামে পর্য্যন্ত এ সংক্রামক রোগ বিস্তার হ'য়েছে, নিস্তার কোথাও নাই।

হরি। আজ্ঞে, তার পরে আরও দেখুন, যদি আমাদের শিক্ষিতারা এই পর্য্যন্ত ক'রে ক্ষান্ত হ'তেন, তা হ'লে আমরাও বাঁচতেম; আর তাদেরও বাইরে কতকটা সম্ভ্রমও থাক্‌ত। ঘরের ভিতর যা হয় হ'ত, সকলে কিছু তা দেখতে আস্‌ত না। কিন্তু সেটীও ত হবার যো নাই; একটা না একটা হুজুগ তোল্‌বার জন্যে সর্ব্বদাই ব্যস্ত। কখন বলেন, আমরা প্রফেসনে ঢুক্‌বো, কখনও বলেন চাক্‌রি ক'র্‌ব', আবার মাঝে মাঝে ছোট খাট রকম সভাসমিতিও করা আছে; কিন্তু

সকল কাজেরই সময় আছে। কাঁঠালটী পাক্‌লে বড়ই সুমিষ্ট লাগে; কিন্তু ইচড়ে পাকা বড়ই কদর্য্য। তাত হবে না, একেবারে বিবি সাজ্‌তে হবে। তা পেরেও ওঠেন না, আর যাদের অনুকরণ ক'র্‌তে যান, তারাও ঘৃণা করে—দেখে হাসে। আর বাবুরা, যারা এখনকার ভারতের ভরসা—তারা কোথায় সুপরামর্শ দিয়ে সুপথ দেখিয়ে এদের নিয়ে যাবেন, বাড়াবাড়িটা বন্ধ ক'র্‌বেন, তা নয়, তারা একেবারে বাঁধা গরুর দড়িটী কেটে দেন, আর তারা সিং বাঁকিয়ে ল্যাজ উঁচু করে, চার পা তুলে, ছুটে বেড়ায়।

একদিক দিয়া কতকগুলি স্ত্রীলোক ও পুরুষের প্রবেশ, পরে ফড়ে ও মুটের ও অপরদিকে রঙ্গকরগণের হ্যাণ্ডবিল লইয়া প্রবেশ।

স্ত্রীলোকগণ। ওগো বাবা গো! এগুল কি গো, ভুত নাকি?

[ স্ত্রী ও পুরুষগণের প্রস্থান।

( ফড়ে ও মুটের পলায়নের চেষ্টা ও মুটের পতন )

[ রঙ্গকরগণের হরিহর বাবুকে ও পণ্ডিত মহাশয়কে এক একখানি হেণ্ডবিল দিয়া প্রস্থান।

ফড়ে। একি রে বাবা! না, না, এরা মুখস্ পরে কি কাগজ দিচ্ছে। ( মুটেকে পতিত দেখিয়া চপেটাঘাত করিয়া ) শালা সব লোক্‌সান কল্লি, আজকার গস্তটাই মাটী ক'রে দিলি। শালা তোকে ওরা খেয়ে ফেলেছিল না কি?

মুটে। কেয়া করেগা বাবু, ডর মালুম হুয়া, সবকই ভাগা, আপ্‌বি ভাগা,

মালুম নেহি হুয়া, কেয়া জানে কেয়া আতা হ্যায়, ওহি খাতির সে হ্যামবি ভাগা, তব্ তো গির্ গিয়া বাবু! কসুর হুয়া মাপ্ কিজিয়ে। হাম্ সব চিজ্ উঠায় লেতা হ্যায়।

ফড়ে। তোল্ শালা, তোল্ (মারিতে উদ্যত)।

পণ্ডিত। আর মের না বাবা—মের না, ও সব তুলে নিচ্ছে।

ফড়ে। (মুটের প্রতি) আজ যে লোকসান্ ক'রেছিস্, চল্ আগে দোকানে—তার পর তোকে বুঝে নেব এখন।

পণ্ডিত। তাই ত বাবা, ব্যাটাদের কি ভয়ঙ্কর মূর্ত্তি—দেখেছ, তুমি না ধর্‌লে আমিও পালাতেম। দেখতো বাবা—কাগজে কি লিখেছে। সঙ্গে চস্‌মা নাই, আমি আর দেখ্‌তে পাবনা।

হরি। (পাঠ) আর অকাল মৃত্যু হইবে না! আর অকাল মৃত্যু হইবে না!! আর অকাল মৃত্যু হইবে না!!! এ প্রদেশের সন্তান সন্ততিগণ কেন বলিষ্ঠ হয় না, তাহা এত দিনে স্থির হইয়াছে; কি উপায়ে তাহার প্রতিবিধান হইবে, তাহাও স্থির হইয়াছে। স্ত্রীলোকগণের ব্যায়াম শিক্ষা আবশ্যক, এবং যে কোন জাতি হইতে হউক না কেন, স্ত্রীলোকদিগের বলিষ্ঠ স্বামী বাছিয়া লওয়া আবশ্যক। এতদ্ উদ্দেশ্য সাধনের জন্য কতিপয় শিক্ষিতা স্ত্রীলোক ও শিক্ষিত পুরুষ অগ্রসর হইয়াছেন। তৎসম্বন্ধে আগামী রবিবার পার্কে রাক্ষসী সভা হইবে। দেশহিতৈষী মহোদয়গণ আসিয়া যোগ দিবেন।

পণ্ডিত। কি সর্ব্বনাশ, কি সর্ব্বনাশ, জাতের বিচার আর রাখ্‌বে না!! যে কোন জাতের পুরুষ বলিষ্ঠ হ'লেই তার সঙ্গেই বিবাহ হবে।

হরি। না, ক্রমেই বড় বাড়াবাড়ি আরম্ভ হ'লো। এত বাড়াবাড়ি ভাল নয়। সে দিন শুনলেম, কতকগুলি শিক্ষিতা মহিলা কি একটা বিদ্‌কুটে রকমের গান গাইতে গাইতে পথে বেরিয়ে ছিল, তাতে

কতকগুলো বদ্‌মাইস জুটে খুব তাড়া দিয়েছিলো। মাঝে মাঝে এই রকম হলে এরা কতকটা নিরস্ত হবে। তা না হলে আর উপায় নাই।

পণ্ডিত। যে কোন উপায়ে হ'ক—বাবা, এ রকমটা স্থগিত হ'লে বাঁচা যায়। এখন যাই বাপু, বেলা অধিক হ'য়ে গিয়েছে।

হরি। আজ্ঞা হ্যাঁ, আমিও যাই। প্রণাম।

পণ্ডিত। কল্যাণ হ'ক।

[ উভয়ের প্রস্থান।

রঙ্গকরগণের নৃত্য করিতে করিতে প্রবেশ ও গীত।

রাগিণী বেহাগ-খাম্বাজ—তাল একতালা।

ছুট্ ছুট্ ছুট্ লাগাও ছুট, থাড়া থেকো না,
খুট্ খুট্ খুট্, যাচ্ছে যারা, পিছু ডেকোনা॥
গুট্ গুট্ গুট্, এগিয়ে চল, চেয়ে দেখো না,
ঝুট্ ঝুট্ ঝুট্, কাগজ দাও, হাতে রেখো না॥
ফুট্ ফুট্ ফুট্, যেথায় আলো, সেথায় ঝেঁকো না,
ঘুট্ ঘুট্ ঘুট্, আঁধার রেতে, দায়ে ঠেকো না॥
ফুস্ ফুস্ ফুস্, কদিন ধরে, ফুস্‌লে ছিনু ভাই,
ঘুস্ ঘুস্ ঘুস্, ঘেঁষে ঘুষে, জুটে গেছি তাই।
থুস্ থুস্ থুস্, নাহুস্ নাহুস্, বক্‌না যদি পাই,
হুস্ হুস্ হুস্, উড়বো সবে, ভাবনা কিছু নাই॥

[ সকলের প্রস্থান।

---



# চতুর্থ দৃশ্য।

## [ পার্ক ]

### চা-ওয়ালী ও পাঁউরুটী-বিস্কুট-ওয়ালীর প্রবেশ।

রাগিণী কাফি-সিন্ধু—তাল একতালা।

চা-ও। (আমার) কে নেবে গরম গরম টী।

পাঁ-ও। (আমার) বাক্স খুলে, নাওগো তুলে, ফুলো পাঁউরুটী॥

চা-ও। তোমরা চেখে নাও চিনে,
আসামী চা নয়কো আমার, খালী দিই চীনে,
প্যাকিং করা মার্কা মারা, নয় কো গো মাটী॥

পাঁ-ও। আমি কিনি রোলার মিল্,
জাঁতা ভাঙ্গা নয় কো, ভুষি থাকে না এক তিল্,
তাতে গড়া গরম কড়া, ব্রেড পরিপাটী॥

চা-ও। চা, তৈয়ারি খুব ষ্ট্রং,
কেটেল খুলে, দেখাই ঢেলে, আল্তা পানা রং;
স্থগার দেওয়া, উঠছে ধুঁয়া, কেন' এক বাটী॥

পাঁ-ও। খেলে আমার এ বিস্কুট,
পিক্‌ক্রিয়ান্, আর হণ্ট্‌লে পামার্ ক'রে দেবে ছুট;
এরারুটে, গড়া বটে, শোন গো কথাটী॥

উভয়ে। চায়ে ফেলে, খাওগো তুলে, সুখ পাবে খাঁটী॥

চা-ও। চাই গরম গরম টী।

পাঁ-ও। চাই ফুলো পাঁউরুটী।

চা-ও। দিদি, এ ব্যবসা কত দিন?

পাঁ-ও। হবে ৭ছর তিন।

চা-ও। দুজনারই তাই।

পাঁ-ও। সত্যি নাকি ভাই?

চা-ও। দুঃখের কপাল, তাইতে এ হাল,
শোন যদি তবে বলি।
বেচিতাম রুলী, নিতো মেয়েগুলি,
যেত ভাই তাতে চলি॥
এসো এসো বলে, সাধিত সকলে,
দেখা যদি মোর পেলে।
ঢুকিলে অন্দরে, বসাইত ধরে,
কাজ কর্ম্ম সবে ফেলে॥
মনোভাব এঁচে, দিলে বেছে বেছে,
যে যেমন রুলী চায়।
হলে মন মত, কিনিত গো কত,
লাভ ছিল বড় তায়॥
নাহিক সে কাল, ফিরে গেছে চাল,
রুলী পরা দেছে ছেড়ে।
বিবিয়ানা সাজ, বিবিয়ানা কায,
রুলী দেখে আসে তেড়ে॥
বিবিদের মত, চায়ে বড় রত,
ত্রিসন্ধ্যা সবাই খায়।

পুঁজি পাটা নাই, পাড়া পাড়া তাই,
চা ফেরি করি সে দায় ॥

পাঁ-ও। আমার দুঃখের কথা, শুনি পাবে মনে ব্যাথা,
বলিবার ইচ্ছা নাহি হয়।
বলিলে আপন জনে, সুখ কিছু হয় মনে,
তাই শুধু দিব পরিচয় ॥
যখন সুখের দশা, বেচিতাম মাথাঘষা,
গুমর ছিল গো ব্যবসায়।
ছোট বড় যত মেয়ে, থাকিত গো পথ চেয়ে,
কখন ডাকিয়ে পথে যায় ॥
শুনিলে আমার সাড়া, মাতিয়ে উঠিত পাড়া,
সবাই ডাকিত এস হেথা।
হাসি আসি আসি বলে, গরবে যেতাম চলে,
গোছাল উপায় হতো যেথা ॥
বিধির বিচার নাই, বাড়া ভাতে দিল ছাই,
কলিকালে উল্‌ট ব্যবহার।
মাথে ম্যাকেসার্ তেল, মাথাঘষা গোটুহেল্,
উঠে গেল ব্যবসা আমার ॥
বেকার চলেনা ভাই, বেকারি করি গো তাই,
বেচি রুটী শিরে বোঝা করি।
সুখের নাহিক লেশ, যাতনার একশেষ,
হেঁকে হেঁকে ঘুরে ঘুরে মরি ॥

চা-ও। আজ নাকি এখানে কি কাণ্ড হবে।

পাঁ-ও। দেখ্‌ছি ত ভাই জুটছে সবে।

চা-ও। এস আমরা ঘুরি তবে। চাই গরম গরম টী।

পাঁ-ও। চাই ফুলো পাঁউরুটী।

[ উভয়ের গীত ও প্রস্থান।

নিশান আদি লইয়া একদিক দিয়া নারীগণ ও অপরদিক দিয়া পুরুষগণের প্রবেশ।

রাগিণী ইম্‌নী—তাল একতালা।

১ম, স্ত্রীস্বর। আমরা সবাই ক'রবো রে ভাই নূতন কারখানা।

১ম, পুঃস্বর। মূর্খ যারা, বকুক্ তারা, শুনোনা মানা॥

২য়, স্ত্রীস্বর। আমরা ব্যায়াম শিখবো যবে, গুলি উল্টে যাবে তবে,

কুস্তি কর্‌লে মুক্তি হবে, আছে গো জানা॥

২য়, পুঃস্বর। তোমরা শিখিলে ব্যায়াম, রংটী হবে গোলাপ জাম,

কত বাড়িবে সুঠাম, আরও নয়না হানা॥

৩য়, স্ত্রীস্বর। আমরা চাই গো স্বয়ম্বর, বেছে নোবো জুয়ান বর,

সুখে ক'র্‌বো সবে ঘর, এই মনের বাসনা॥

৩য়, পুঃস্বর। হ'য়ে বদ্ধ পরিকর, তাইতে মোরা অগ্রসর,

চেয়ে দেখ চরাচর, কেমন জুয়ান জানানা॥

অপরাপর নানাজাতীয় পুরুষ ও স্ত্রীগণের প্রবেশ।

গেঙ্গুলি। সুহাসিনী, ব'ন্, কর আসন গ্রহণ।

সুহা। আপনি থাকৃতে আমাদের কেন আকিঞ্চন?

গেঙ্গুলি। ভাল হউক তেমন।

( আসন গ্রহণ ও কাগজ হস্তে লইয়া বক্তৃতা )

শিক্ষিতা শিক্ষিতগণ, করি নিবেদন।

সমবেত হেথা সবে, আজি যে কারণ॥

আঁধারে ছিলাম বলে, ছিল নাকো জ্ঞান।
ভাল মন্দ সব তাই ছিল গো সমান॥
স্ফুটিত না মুখ তবে গেছে সে সময়।
উচ্চ শিক্ষাগুণে এবে উন্নত হৃদয়॥
সভ্যতা কাহারে বলে জেনেছি বিশেষ।
দেখাইব সভ্যতার এবে একশেষ॥
শিখেছি অনেক কাণ্ড বিজ্ঞানের বলে।
ঘুচিবে অশেষ দুঃখ প্রকাশিত হ'লে॥
বঙ্গেতে দুর্ব্বল কেন সন্তান নিচয়:
কি করিলে তারা সব দীর্ঘজীবি হয়॥
কিসে নিবারিত হবে অকাল মরণ।
জেনেছি বিজ্ঞান বলে সব বিবরণ॥
বালিকা বিবাহ এক দোষের আকর।
বলহীন স্বামী সেই দোষের দোসর॥
আমাদের এত দুঃখ সামর্থ্য অভাবে।
সামর্থ্য হইলে দেখো সব দুঃখ যাবে॥
কিসে সে সামর্থ্য হবে, কি আছে উপায়।
ব্যায়াম শিখিলে বামা এড়াবে এ দায়॥
আর এক কথা আছে শুনহ সন্ধান।
বাছিয়া লউক স্বামী দেখিয়া জুয়ান॥
জাতিভেদ দ্বিধা মনে, কাহার না রবে।
বলিষ্ঠ যে জাতি হক্, সেই স্বামী হবে॥
কি সুফল ফলে ইথে দেখিবে গো শেষে।
ঘুচিবে সবার দুঃখ চক্ষের নিমিষে॥ (আসন ত্যাগ)

১ম পুঃ। একজন তো বল্লেন্ শিক্ষিতা, এবার আমরা বলি দুচার কথা।

কাবুলি। ঠারো, ঠারো, পয়লে ময়নে কহেঙ্গে।

হরি। পারবে না বাবা, লেগোনা ওর সঙ্গে॥

( কাবুলির সজোরে আসনে উত্থান )

কাবুলি। জল্‌দি করো গোরা ছুক্‌রী ইয়ে উম্‌দা কাম্।
দশ্ বিশ্ আও, গজ্‌নী চলো, মিলে গা ইনাম্॥
আখ্‌রোট, আনার, পিস্তা, কিস্‌মিস্, বাদাম্।
যেত্‌না মাঙ্গো, ঘর্‌মে তেরা, পৌছা দেঙ্গা হাম্।

( আসন ত্যাগ )

হরি। দিব্বি হ'য়েছে, এইবারে সব কাবুলে যাও, মেওয়া খাও।

ডেন্‌লিং। ( সক্রোধে ) ( Shut up ) শাঠ আপ্। ( Now is my turn ) নাউ ইজ মাই টার্ণ, হামাকে বল্‌টে কোরো না বারণ।

( আসন গ্রহণ )

সুন্দর আইডিয়া হামি করে না ( Deny ) ডিনাই।
শীঘ্র যাটে হয় টাহা কর সবে ( Try ) ট্রাই॥
অল্প লোক যডি টোলে ( Hue and cry ) হিউ এ্যাণ্ড ক্রাই।
হামরা সকলে টাহা করব ( Defy ) ডিফাই॥ ( আসন ত্যাগ )

রাগিণী মালশ্রী—তাল একতালা।

স্ত্রীগণ। চল চল চল সবে হ'য়ে আগুয়ান্;
তোল তোল সবে বিজয় নিশান্॥
এসো এসো সবে বীর পালোয়ান্;
ধর ধর ধর দিব মোরা পানী দান্॥

[ সকলের প্রস্থান।



## পঞ্চম দৃশ্য।

[পথ]

রসওয়ালার প্রবেশ ও গীত।

রাগিণী ঝিঁঝিট খাম্বাজ—তাল খয়রা।

জিরেন্ কাটের খাঁটি রস, কে নিবি গো বল্।
মাতি চেঁচে, এঁচে এঁচে, বসিয়েছিলেম নল্॥
ঝোপে মেরেছিলাম কোপ;
দলবযে রস র'য়ে র'য়ে পোড়লো টোপে টোপ।
রস নয় কো গাঁজা, খাঁটি তাজা, ক'র্‌তেছে টল টল॥
এমন রসের নাই কো দর,
সরাপ খাগী যত মাগী করে না কদর;
এ সব দেখে, মোদের চখে, গড়িয়ে যায় গো জল॥

[প্রস্থান।

বাজীকর ও বাজীকারিণীগণ এবং বাজী দেখিবার জন্য কতকগুলি স্ত্রীলোক ও কতকগুলি পুরুষের প্রবেশ।

রাগিণী অহং-খাম্বাজ—তাল খেম্‌টা।

খেল্ দেখো, খেল্ দেখো হো।
খিড়ি মিড়ি, হিড়ি বিড়ি, রং খেলাবো॥
দেখো রাজা, কেয়সে মজা,
খোস হোগা, বক্‌সিস দেগা, দিল্‌মে লেগা যো॥

[সকলের প্রস্থান।



## ষষ্ঠ দৃশ্য।

[ প্লে-গ্রাউণ্ড ]

বিধুমুখী, সুহাসিনী, কৃষ্ণভামিনী, মিস্ গেঙ্গুলি প্রভৃতি নারীগণ মল্লবেশে মুগুরাদি স্কন্ধে করিয়া খোঁড়াইতে খোঁড়াইতে একে একে প্রবেশ ও গীত।

রাগিণী বেহাগড়া মিশ্রিত—তাল একতালা।

বিধু। আমি আর মুগুর ভাঁজব না।
এবার ঘুরে, লাগলে পরে, প্রাণে বাঁচবো না॥

নারী। আমি উঠ্‌ব না বারে, বড় লাগে কোমরে,
দড়াম্ করে পড়ে গেলে, উঠ্‌তে পার্‌বো না॥

সুহা। আমি শিখব না স্কিপিং, আমার ছিঁড়ে গেছে ষ্ট্রীং।
মুখ থুব্‌ড়ে পড়ে আবার, হাঁটু ভাঙ্গব না।

কৃষ্ণ। আমি চাইনে ডম্বেলে, দেবো পগারে ফেলে,
কব্জি ভেঙ্গে গেছে, আমি এমন কাজে থাক্‌বো না॥

গেঙ্গুলি। তোরা বড়ই দুর্ব্বল, তোদের নাইক মনের বল,
তোরা যদি ছাড়িস ছাড়্‌বি, আমি কিন্তু ছাড়বো না॥

বিধু। দিদি মুগুর ভাঁজা বড় দায়, মরেছিলাম ঠায়, দাঁত কপাটী লেগে-

ছিল মাথায় একটী ঘায়, এই দেখনা—জলের পটী বেঁধেছি গো তায়।

গেঙ্গুলি। গড় করি তোমায়, কথা শুনে হাসি পায় কেমন করে শিখ্‌বি, যদি পিছুবি গোড়ায়।

স্নেহা। দিদি! দেখিয়েছিলে ভ্যালা, পোড়া স্কিপিং খেলা, দড়ি জড়িয়ে পড়ে গেলাম—আজকে সকাল বেলা। সেথায় মাগী ছিল ম্যালা, হো হো করে হেসে উঠ্‌লো একি বিষম জ্বালা; তার পর হাঁটুর দিকে চেয়ে দেখি, রক্তে বইছে নালা। খেলা থাকুক্ মাথায় তোলা, যে শেখন শিখেছি ভাই, যাবে নাকো ভোলা।

গেঙ্গুলি। ওলো, করিস্‌নেকো হেলা, চুন হলুদ বাঁধ্‌গে যা, সেরে যাবে ওবেলা। কিন্তু তোদের বল্‌ছি কথা খোলা, এ সব কাজে লাগ্‌তে হয়, খেয়ে আদা ছোলা।

কৃষ্ণ। দিদি! নাও তোমার ডম্বেল্, ক'রো একজামিনে ফেল্, কব্জি ভেঙ্গে গেছে বেশ, পেয়েছি আক্কেল।

গেঙ্গুলি। ভয় কি দিদি, ওতে গিয়ে দাও কেরসিন্ তেল।

নারী। শোন দুর্দ্দশা আমার, আমি চড়েছিনু বার, কোমরেতে লেগে খট্‌কা, করে উঠ্‌লেম চিৎকার। তখন কে শোনে কথা কার, চারিদিকে হাত পা ভেঙ্গে কর্‌ছে হাহাকার। বারে বসা হলো ভার। নাম্‌তে গেলেম্, কপাল দোষে একে হলো আর। দড়াম্ করে পড়ে গেলেম্, মাঝখানে সবার। অজ্ঞান হয়ে পড়ে রইলেম্ মিনিট দুচ্চার্। আমি বেঁচেছি এবার, পূজো তুলিগে বাবার। এই নাকে-কাণে খৎ, আমি আর আস্‌বো না এ ধার॥

গেঙ্গুলি। তোদের এ সব কি শুন্‌ছি, তোরা সবাই যেন কি? গোড়ায় একটু কষ্ট সইলে, শেষে ফল পাবি।

## জুতা শেলাইওয়ালির প্রবেশ।

রাগিণী গৌড়সারং—তাল খয়রা।

তোমরা কেউ জুতা সারাবে।
বিরগুলেতে করব সেলাই, বেমালুম হবে॥
যেথা ফেটেছে থালি, সেথা লাগাব তালি,
মনভোলা সুখতলা দিব, পরে সুখ পাবে॥
আমার আছে দেমার্টিন্, পেলে কাফস্কিন,
বুরুস ঘসে তুলব সাইন, অনেক দিন রবে॥
ছিলাম নাপ্তিনী যখন, কত সাজিয়েছি চরণ,
ধরে চরণ, নাগর রতন, সাধতো গো তবে॥
এখন মোজা পরা ফুট, তাতে ফ্যান্সি বুট,
আমার (Half-sole) হাফসোলে (Soul) সোল বাঁধা দেবে
মিস্সেরা সবে॥

বিধু। কিলো নাপ্তিনী।

নাপ। এখন পেশা মুচিনী, কিন্তু দুঃখ ঘুচেনি। তখন ভাই সুখে ছিলেম, চক্ষের জলতো মুছিনি। বাপের জন্মে কথন ভাই চামড়াও খুচিনি। তোরা সব রূপের ধুচুনি, তোদের একি নাচুনি। মুগুর ভাঁজা, কুস্তি করা, যেন রোগের খেঁচুনি। এই যে, হাত ভেঙ্গেছে, পা ভেঙ্গেছে, মাথায় পটী বেঁধে দাঁড়িয়ে আছ; আহা দেখে বাঁচিনি।

সুহা। তা ভাই পেয়েছি বেশ ফল।

নাপ। দেখ্ তোরা বড়ই খল। আল্তা পরা তুলে দিলি, ছেড়ে দিলি মল্, সেকি ছিল মন্দ বল? থালি আমার চখে আন্লি জল। আমার নাইক পুরুষ বল; ক্রমে হয়ে পড়লো অচল, কিন্তু আমিত ছাড়া নই ও চরণ তল। তাই, চাম্ড়া, দড়ি, বিরগুল নিয়ে, ঝোলা কাঁধে করে,

দিচ্চি পাড়ায় পাড়ায় টল্। তোরা তো ভাই— জুতা সারাবিনি, তবে যাই ও অঞ্চল।

[ গীত গাহিতে গাহিতে প্রস্থান।

মাধবীলতার রাইডিং হুইপ্ হস্তে প্রবেশ।

কৃষ্ণ। কোথা ছিলি লো মাধি?

মাধ। ঘোড়ায় চড়া অভ্যাস কচ্ছিলেম্ সেই অবধি।

বিধু। কোন্ খানে গা দিদি?

মাধ। ঘরে খিল দিয়ে, তিন চার্টে তাকিয়া নিয়ে পেতে একটা গদি; জানি লাগবেনাকো, পড়ে যাই যদি।

মালতীর একস্কন্ধে একটি মান্ কচু ও অপর স্কন্ধে একটী মোচা লইয়া প্রবেশ।

সুহা। একি লো মালতী? (সকলের হাস্য)।

মাল। দিদি মিন্সে নষ্ট অতি, বলে জাস্নেকো তুই আটমেসে পোয়াতী। আবার পয়সা চাইলেম্ দিলে নাকো, মার্তেম তখন লাথি। কিসে মুগুর কিন্বো? হাতে নাইকো কড়ি পাতি। তাই মিন্সে এনে রেখেছিল ঘরে হাট বেসাতি। তা থেকে এই মান কচু, আর মোচাটা সরিয়ে ছিলেম রাতারাতি। তা ভাই, মিন্সে এখন বাজারে গেল, কিন্তে একটা ছাতি। আমি অম্নি ঘরে কুলুপ দিয়ে এ জুটো নিয়ে, তোদের খুঁজ্ছি আতি পাতি।

গেঙ্গুলি। আজতো আর হ'বেনা, হ'য়ে গেছে বন্ধ।

মাল। এখন আমি চ'খে দেখ্লেম, ঘুচ্ল মনের সন্দ।

সুহা। তবে চল, সবাই ঘরে গিয়ে করিগে আনন্দ।

বিধু। হ্যাঁ, ভাঙ্গা হাতে, ভাঙ্গা পায়ে, হবে না বড় মন্দ।

[ সকলের প্রস্থান

নামাবলি মস্তকে বাঁধিয়া বৈষ্ণবগণের খঞ্জনী বাজাইতে বাজাইতে প্রবেশ।

গীত।

( ওরে ভাই ) যাদের হক কথায় লাগে রিষ।
তাদের ব'লে যাই ঠারে ঠোরে উ'নিষ বিশ॥
যার কর্ম্ম তারে সাজে, অন্যজনে লাঠি বাজে,
সভাসমিতি গলাবাজি খালি ফিস্-ফিস্-ফিস্॥
মেয়েরা মর্দ্দানা হবে, কে কোথা দেখেছ কবে,
এদের আক্কেল ছেলামি দেখেই—বুঝে নিস্॥

[ প্রস্থান।





## সপ্তম দৃশ্য।

[ সয়ম্বর-সভা ]

হরিহর বাবু ও পণ্ডিত মহাশয়
দণ্ডায়মান।

পণ্ডিত। তারপর?

হরি। তারপর, সমস্ত ঠিক করেছি, বদমাইশ বেটারা কি সহজে রাজি হয়। অনেক করে বুঝিয়ে, বিস্তর প্রলোভন দেখিয়ে, শেষ রাজি করেছি। মেয়েগুলদের ধরে নিয়ে যাবে এটা তাদের ঠিক করাই ছিল; কিন্তু তারপরে ফিরিয়ে দেবে, এমতলব তাদের ছিলনা। শেষে অনেক কষ্টে রাজি করেছি। আমি এটা বেশ বুঝেছি যে, এরূপ বিবাহতে কোন জাতের কোন ভদ্রলোক উপস্থিত হবে না। এমন কি যারা পার্কে উৎসাহ দিয়েছিল, তারা পর্য্যন্তও পিছিয়ে পড়েছে। যারা আসবে তারা নিশ্চয়ই নীচ। তাদের দেখে মেয়েগুলদের বোধ হয় কতকটা চৈতন্য হবে, যে এরূপ কার্য্যে তাদের মঙ্গল নাই। তখন তাদের একটা স্বভাবসিদ্ধ ঘৃণা উপস্থিত হবে, আবার ঘরে ফিরে যেতেও ইচ্ছা হবে তখন পরস্পর মুখ চাওয়া-চায়ি কর্‌বে। কিন্তু বোধ হয়, সহজে কেউ অগ্রসর হতে পারবে না। সেই অবকাশে

বদমাইস ঘেটারা এসে, ধরে নিয়ে গিয়ে, যার—যার বাড়ীতে পৌছে দেবে।

পণ্ডিত। (অহ্লাদে) দীর্ঘজীবী হও। তুমি যথার্থ দূরদর্শী বটে! আমি কদিনের কাণ্ড দেখে স্তব্ধ হয়ে গিয়েছিলেম। ভেবে ছিলেম, যে এর কোন প্রতিকার বুঝি হবে না। এখন তোমার কথা শুনে কতকটা ভরসা হচ্চে, বোধ হয়, একটা উপায় হ'য়ে যাবে।

হরি। উপায়-অনুপায় সকলই তাঁর ইচ্ছা। হয় ত আমি যেরকম ধারণা করছি, ঘটনাস্রোতে তা সমস্তই ভেসে যাবে। এ বিষম ব্যাপার চখের উপর দিয়ে হয়ে যাবে, আর আমি জড়ের মত দাঁড়িয়ে দেখবো! কিন্তু একটা রক্ষা এই, যে এরা শান্তিরক্ষকদের আশ্রয় গ্রহণ করেনি, অহঙ্কারে অন্ধ হয়ে, ততদূর সাবধান হবার আবশ্যকতা বুঝতে পারেনি? আবার প্রতিবন্ধকের ভয়ে আত্মীয় বন্ধুদেরও আহ্বান করেনি।

পণ্ডিত। হাঁ বাপু ঠিক বলেছ; সেটা কতকটা মঙ্গলের বিষয় বটে, কিন্তু যাহোক এদের কি সাহস! কতকগুলি অবলা মিলে, এতবড় মিযন কাণ্ড করতে যাচ্চে। ঐ মা, কারা আসছে?

রঙ্গকরদিগের দোকাটি বাজাইতে বাজাইতে ও নৃত্য করিতে করিতে প্রবেশ।

হরি। তোম্‌লোক আবি উধার যাকে ঠারো। থোড়াঘড়ি বাদ জরুর আনা চাহি।

[ রঙ্গকরগণের প্রস্থান।

পণ্ডিত। আবার কারা আস্‌ছে না?

হরি। আজ্ঞা হাঁ, চীনে, মগ, হাবসি, কাবুলী, ফিরিঙ্গি সকলরকমই

একটী একটী আসছে। আসুন, আমরা এক পার্শ্বে দাঁড়িয়ে রঙ্গ দেখি। (একপার্শ্বে দণ্ডায়মান।)

ড্যান্‌সিংমাষ্টার, বাগ্‌দী, চীনে, মগ, হাবসি, ফিরিঙ্গি, কাবুলী প্রভৃতির একে একে প্রবেশ ও যথাস্থানে দণ্ডায়মান। পরে রঙ্গদার ( Clown ) ও একজন রঙ্গিণী ( Dancing girl ) এর প্রবেশ ও নৃত্য।

নারীগণের গীত গাহিতে গাহিতে প্রবেশ।

রাগিণী খাম্বাজ—তাল একতালা।

নারী। দলে দলে দলে, যেতেছি সকলে,
বেছে নিতে নব "নাগর"।
মুখে মুখে মুখে, রব দোঁহে সুখে,
উথলিবে সুখ সাগর॥
ফিরে ফিয়ে ফিরে, সুখী হব হেরে,
পুরুষ গুণের আকর॥
উড়ে উড়ে উড়ে, ফেরে যথা বেড়ে,
চাতকিনী নিশাকর॥
মনে মনে মনে, বরিব যে জনে,
তাহারে করিব আদর॥
বনে বনে বনে, ফিরিব নির্জ্জনে,
না করিলে সে সমাদর॥
হাসি হাসি হাসি, এবে মোরা আসি,
সাজাইতে সুখ বাসর॥
কাঁদি কাঁদি কাঁদি, নাথ ত্যজে যদি,
ফিরে যাব হ'তে আসর॥

গেঙ্গুলি। এই ত সম্মুখে দেখ অনেক নাগর।
বেছে বেছে নাও সবে মনোনীত বর॥
এস দিদি বিধুমুখী হও অগ্রসর।
নবীন বাঙ্গালী নিয়ে কর এবে ঘর॥
জেতে বাগ্দী বটে, কিন্তু বিষম জুয়ান।
মারামারি পেসা এঁর, গুণ্ডার প্রধান॥

বিধু। চাহিনা চাহিনা আমি হেন জানোয়ার।
বিবাহ থাকুক শিরে করি নমস্কার॥

গেঙ্গুলি। এস এস সুহাসিনী বর নাও চিনে।
এসেছে তোমার তরে ঐ দেখ চীনে॥
ব্যবসা জাঁকাল বড় জুতার দোকান।
ভাল মন্দ যত কিছু কাটী ক'রে খান॥

সুহা। ছি ছি ছি ঘেন্নার কথা শুনে হাসি পায়।
মুচিনী হইতে হবে বিবাহের দায়॥

গেঙ্গুলি। এসো গো কৃষ্ণ-ভামিনী তোমার কি মন।
ফিরিঙ্গি এসেছে এবে কর গো গ্রহণ॥
চুনগলি ঘর এঁর, ড্রামপেটা কাজ।
বরের চূড়ন্ত বর, বরো এঁকে আজ॥

কৃষ্ণ। তোমার এ কথা শুনে হইনু অবাক্।
বিবাহেতে কাজ নাই, থাক্ থাক্ থাক্॥

(প্রতিবেসিনীর প্রতি)

গেঙ্গুলি। মনের বাসনা তব বল মন খুলি।
এসো দেখি একবার শুনি তব বুলি॥
ঐ দেখ এসেছে ভাই কেমন কাবুলী।

ব্যাচেন বেদানা ইনি, কাঁধে লয়ে ঝুলি ॥

কাবুলী। আও ছোরী—আঙ্গুর আনার থানে দেঙ্গে ঝুড়ি ঝুড়ি ॥

প্রতিবেসিনী। বেশ বেশ বেশ ভাই, ভাল শিক্ষা হোলো।
বিবাহেতে কাজ নাই, পাততাড়ি তোলো ॥

গেঙ্গুলি। এ বড় বিষম দায়, কেউ নয় রাজি।
কেবল ধাষ্টম দেখি, হোলো বুঝি আজি।

(রঙ্গকরগণের প্রবেশ এবং স্ত্রীলোকদিগকে টানাটানি করণ)

রাগিণী সিন্ধু খাম্বাজ—তাল-খেম্‌টা।

স্ত্রীঃ। মুখের গরাস মুখে দিলাম কই।

পুঃ। আসকে খেয়ে ফোড় গণনি, তাই পাকা ধানে পড়লো মই ॥

স্ত্রীঃ। মনে ছিল বড় আশ,
ফাঁদ পেতে চাঁদ ধরতে গিয়ে, হয়ে গেল ফাঁস;
হাতের কালি মুখে মেখে, জুলুর জুলুর চেয়ে রই ॥

পুঃ। যখন যেটা রয়,
করতে সে কাজ, ঘটেনা ব্যাজ, হাসিল সেটা হয়।
রেকুবের একজাই হ'লে, ফলে না তায় রম্ভা বই ?

স্ত্রীঃ। এখন শিখেছি বিশেষ,
এমন কাজে আর যাবনা, রবে না যার শেষ ;
বাড়াবাড়ি করে শেষে, লোক চলান হোলো সই ॥

স্ত্রী ও পুঃ। এখন ছেড়েদে ওসব,
সুখের দিনে, খুসীমনে, করি গে উৎসব ;
নববর্ষে, মনের হর্ষে, এসো সবে সুখী হই ॥

# যবনিকাপাতন।

— —